এত দেরি করলে যে শশী? চট করে মুখহাত ধুয়ে এস, বসে পড়ি আমরা।

শশী বলিল, আপনি বসুন, আমি খেয়ে এসেছি। শীতলবাবু না খাইয়ে ছাড়লেন না।

গোপাল ক্ষুণ্ণ হইয়া বলিল, আজ রান্নার একটু আয়োজন করতে বলেছিলাম বাবা, ভাবলাম পরের ছেলে একটি বাড়িতে এসে আছে, আজ বাদে কাল চলে যাবে, একদিন একটু আয়োজন-পত্র করি খাওয়ার। তুমি খেয়ে আসবে বাইরে থেকে, তা তো জানতাম না।

শশী জিজ্ঞাসা করিল, পরের ছেলে কে?

গোপাল বলিল, অমূল্যবাবুর কথা বলছি। আহা, ডেকেডুকে এনে চলে যেতে বললে বড় লাগবে বেচারীর মনে।

শশী বলিল, অমূল্য চলে যাবে কেন? ওকেই তো হাসপাতালের কাজ দেওয়া হয়েছে?

গোপাল সভয়ে বলিল, তুই থাকলে ও আবার কি করতে থাকবে শশী, অ্যাঁ?

আমি পরশু রওনা হব ভাবছি।—শশী বলিল।

পরশু? গোপালের মুখে আর কথা ফুটিল না। শশী ঘরে চলিয়া গেলে সে একেবারে বাহিরের দাওয়ায় গিয়া অন্ধকারে কাঠের বেঞ্চিটাতে বসিয়া রহিল। একজন মুনীষ দাওয়ায় শয়নের আয়োজন করিতেছিল, সে এক ছিলুম তামাক সাজিয়া দিল গোপালকে, তারপর মনিবের সামনে শুইয়া পড়িতে না পারিয়া বিছানো চাটাইটির উপর উবু হইয়া বসিয়া শ্রান্তিবশত জোরে একটা নিশ্বাস ফেলিল। আজ আবার ব্রহ্মচারীকে মনে পড়িতেছে গোপালের, সেনদিদির মৃত্যুর পর মনে যে গভীর বিষাদ ও বৈরাগ্য আসিয়াছিল ব্রহ্মচারীর মুখে নীরস আধ্যাত্মিক কাহিনী শুনিতে শুনিতে এক আশ্চর্য উপায়ে তার ঘোরটা কাটিয়া গিয়াছিল। আজ বড় অবসন্ন মনে হইতেছে নিজেকে। বিচিত্র কাণ্ডকারখানা ভরা দীর্ঘ জীবনটা আজ অকারণ, অর্থহীন মনে হইতেছে—কোনো কাজেই লাগিল না! শশীর জন্মের দিনটি হইতে তারি পানে চোখ রাখিয়া কত কল্পনাই গোপাল করিয়াছে।—যার ডগাটি আকাশে ঠেকিয়া প্রায় হইয়াছে আকাশ-কুসুম! লেখাপড়া শিখিয়া এ কি রীতিনীতি শিখিয়াছে শশী? বাগান, বাড়ি, জমি-জমা, ধনসম্পদ, আত্মীয়পরিজন—এত সব যে গোপাল একত্র করিয়াছে, এ কি তার নিজের জন্য? তার আর কতদিন বাকি! এসব তুচ্ছ করিয়া শশী যদি চলিয়া যায়, সমস্ত জীবনটাই গোপালের ব্যর্থ হইয়া যাইবে না?

এত রাত্রে সে একবার অমূল্যের ঘরে যায়! অমূল্যকে জাগাইয়া বলে, একটা কথা শুধোই বাবু তোমাকে। শশী পরশু চলে যাবে আমায় যে বলনি?

রাতদুপুরে ঘুমন্ত মানুষকে তুলিয়া গোপালের এই কৈফিয়ত দাবি করা অমূল্যকে ভড়কাইয়া দেয়। সে বলে আমি জানতাম না, কবে যাবে শশী, আমায় কিছু বলেনি।

গোপাল অসন্তোষের সুরে বলে, আর সব বললে, এ কথাটা বললে না? কি যেন মতলব ছিল বাবু তোমার, তাই গোপন করেছিলে।

অমূল্য জিভ কাটিয়া বলে, আজ্ঞে না, সে কি কথা?

গোপাল বলিল, সে কি কথা! আমার ছেলে দেশছাড়া হবে চিরকালের জন্যে আর তুমি তার জায়গায় জেঁকে বসবে, বড় ভাল মতলব তোমার! ওঠ দিকি বাবু সুখশয্যা ছেড়ে, জিনিসপত্র চুপিচুপি গুছিয়ে নাও! তারপর চল আমরা বিদেয় হই।

ডাকাতের মত দেখায় গোপালকে, খুনে দাঙ্গাবাজের মতো শোনায় তার কথাবার্তা। অমূল্যের ঘরে যে বিচিত্র, নাটকীয় কথোপকথন চলে, কিছুই শ্রান্ত শশীর চেতনায় পৌঁছায় না; জীবন সম্বন্ধে যে অমন তীব্রভাবে সচেতন, সে হইয়া থাকে পুতুলের মতো চেতনাহীন! তাকেই বাৎসল্য করে বলিয়া মধ্যরাত্রে গোপাল আজ যে বিচিত্র দৃশ্যের অবতারণা করে, যে সব অদ্ভুত কথা বলে, তা দেখিলে ও শুনিলে একটা অভিজ্ঞতা জন্মিয়া যাইত শশীর। চাপা গলায় খানিকক্ষণ অমূল্যের প্রতি তর্জনগর্জন করিয়া গরম মাথাটা বোধ হয় একটু ঠাণ্ডা হয় গোপালের, সে ঘরে যায়।

পরদিন খুব ভোরে শশীকে সে ডাকিয়া তুলিল। শশী উঠিয়া দেখিল মনীষের মাথায় বাক্স বিছানা চাপাইয়া কোথায় যাইবার জন্য গোপাল প্রস্তুত হইয়া আছে।

গোপাল সহজভাবেই বলিল, পরশু তোর যাওয়া হয় না শশী, আমি আজ বাবার কাছে কাশী যাচ্ছি, সাত-আট দিন আশ্রমে থাকব। একজনের বাড়ি না থাকলে চলবে না। আমি ফিরে এলে যা হয় করিস।

শশী বলিল, হঠাৎ কাশী যাবেন কেন?

গোপাল পালটা জবাব দিয়া বলিল, হ্যাঁরে শশী, চিরকাল সংসারে হাঙ্গামা নিয়ে হায়রান হয়ে এলাম, এখন তোরা বড় হয়েছিস, মন টন ব্যাকুল হলে সাতটা দিনের ছুটিও পাব না? এতটুকু আশাও তোদের কাছে আমার করা চলবে না?

শশী মৃদুস্বরে বলিল, তা বলি নি, কোথাও কিছু নেই হঠাৎ যাবেন, তাই জিজ্ঞাসা করছিলাম। কাল তো কিছু বলেন নি আমাকে?

গোপাল দারুণ অভিমান করিয়া বলিল, না যদি থাকতে পারিস তো বল, যাওয়া বন্ধ করি। অদৃষ্টের লেখা কে খণ্ডাবে!

শশী বলিল, বেশ তো আসুন গিয়ে—কদিন পরে গেলেও আমার কোন অসুবিধা হবে না। গোপালকে শশী প্রণাম করিল। সকাল বেলায় স্বচ্ছ আলোয় দুজনের মুখ

দেখিয়া মনে হইল না পিতা-পুত্রে কোন দিন কোন সামান্ত বিষয়েও মতান্তর ছিল, জীবনের গতি দুজনের বিপরীতগামী।

সেই যে গেল গোপাল আর সে ফিরিল না। সংসারী গৃহস্থ মানুষ সে, সমস্ত জীবন ধরিয়া ফলপুষ্পশস্যদাত্রী ভূমিখণ্ড, সিন্দুক ভরা সোনারূপা, কতকগুলি মানুষের সঙ্গে পারিবারিক ও আরও কতকগুলি মানুষের সঙ্গে সামাজিক সম্পর্ক, দায়িত্ব, বাধ্য-বাধকতা প্রভৃতি যত কিছু অর্জন করিয়াছিল সব সে দিয়া গেল শশীকে, মরিয়া গেলে যেমন সে দিত। কুন্দ কয়েক দিন পরে ফিরিয়া আসিল। রাজাতলা হইয়া গোপাল সেনদিদির ছেলেকে সঙ্গে লইয়া গিয়াছে। কুন্দ সোনার হার কিনিবে বলিয়া দুশো টাকাও তাহাকে দিয়া গিয়াছে। হয়তো ওটাই ছিল শেষ বাধ্যবাধকতা।

কি আর করিবে শশী, এ ভার তো ফেলিবার নয়। গভীর বিষণ্ণ মুখে একে একে যাওয়ার আয়োজনগুলি বাতিল করিয়া দিল। দুমাসের মাহিনা পকেটে পুরিয়া অমূল্য ফিরিয়া গেল, গাঁয়ে থাকিতে হইলে হাসপাতালে প্রত্যেক রোগীর নাড়ি টিপিতে না পারিলে শশীর চলিবে কেন? কাজ আর দায়িত্ব ছিল জীবনে, কাজ আর দায়িত্বের জীবনটা আবার ভরপুর হইয়া উঠিল। নদীর মতো নিজের খুশিতে গড়া পথে কি মানুষের জীবনের স্রোত বহিতে পারে? মানুষের হাতে কাটা খালে তার গতি, এক অজানা শক্তির অনিবার্য ইঙ্গিতে। মাধ্যাকর্ষণের মতো যা চিরন্তন অপরিবর্তনীয়।

মামলা করিতে শশী বাজিতপুরে যায়, ফিরিবার পথে চোখ তুলিয়া দেখিতে পায় খালের ধারে বজ্রাহত একটা বটগাছ শুকনো ডালপালা মেলিয়া দাঁড়াইয়া আছে। গাওদিয়ার ঘাটে গোবর্ধন নৌকা ভিড়ায়। নন্দলালের পাট-জমা-করা শূন্য চালাটা প্রায় ভাঙিয়া পড়িয়াছে দেখিয়া শশীর মনে হয় নন্দলালের পাপ-জমা-করা বিন্দুর দেহটাও হয়তো এতদিনে এমনিভাবে ভাঙিয়া পড়িয়াছে। জোরে আর আজকাল শশী হাঁটে না, মন্থর পদে হাঁটিতে হাঁটিতে গ্রামে প্রবেশ করে। গাছপালা বাড়িঘর ডোবা পুকুর জড়াইয়া গ্রামের সর্বাঙ্গ-সম্পূর্ণ রূপের দিকে নয়, শশীর চোখ খুঁজিয়া বেড়ায় মানুষ। যারা আছে তাদের, আর যারা ছিল। শ্রীনাথের দোকানের সামনে, বাঁধানো বকুল-তলায়, কায়েতপাড়ার পথে। যামিনী কবিরাজের বাহিরের ঘরে হামানদিস্তার ঠকঠক শব্দ শশী আজও শুনিতে পায়; এ বাড়ির মানুষের ফাঁক মানুষ পূর্ণ করিয়াছে। যাদবের বাড়িটা শুধু গ্রাস করিতেছে জঙ্গলে, পরানের বাড়িতেও এখানো লোক আসে নাই। তার ওপাশে তালবন। তালবনে শশী কখনো যায় না। মাটির টিলাটির উপর উঠিয়া সূর্যাস্ত দেখিবার শখ এ জীবনে আর একবারও শশীর আসিবে না।

———

